সম্পাদক হিসাবে নিযুক্ত হন। ১৯৩৮ সালে মা বিশ্বেশ্বরী পরলোক গমন করেন। প্রবোধকুমার মনের দিক থেকে এই সময় সম্পূর্ণ একাকী হয়ে পড়েন। 'বন্যাসঙ্গিনী' ও 'অঙ্গরাগ'-এর মতো বিখ্যাত গল্প সংকলন তখন প্রকাশ পেয়েছে। সাহিত্য সাধনা চলছে অব্যাহত গতিতে। তাই প্রবোধ কুমারকে বলতে শুনি "আমার অশান্ত গতিকে আমি থামতে দেব না। আমার পথ কোনদিন শেষ হবে।"

প্রথম খণ্ডে প্রবোধকুমারের সংক্ষিপ্ত জীবন-কথার প্রথম পর্ব প্রকাশ করা হলো। পরবর্তী আরো তিনটি খণ্ডে যথাক্রমে দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ খণ্ডে প্রকাশ করা হবে বাকি তিনটি পর্ব—এই প্রতিশ্রুতি রইলো।